হইতেছে, ওদিকে ইংরেজবণিক আগ্নেয় অস্ত্রের সাহায্যে তাহাদিগকে একেবারে নিপাতিত করিবার চেষ্টা করিতেছে। সর্বাপেক্ষা এই জীবন-সংগ্রামই ভয়াবহ !

সুতরাং যেদিকে দেখ সেই দিকে বৈদেশিক বিশেষতঃ ইংরেজবণিক ও ইংরেজ জাতির সহিত আমাদের জীবনসংগ্রাম চলিতেছে। আমাদের রাজা ইংরেজ, তাঁহার সচিবগণও ইংরেজ, প্রতিনিধি রাজপুরুষও ইংরেজ। অবশ্য আমরা তাঁহাদের নিকট হইতে ন্যায় বিচারের আশা করিয়া থাকি এবং তাঁহারা তাহা দান করিতে যে পরাঙ্মুখ, তাহাও সাহস করিয়া বলিতে পারি না। কিন্তু ইংরেজবণিকের এমন কুহক যে, তাঁহারাও মুগ্ধ হইয়া যাইতেছেন। আমাদের রাজরাজেশ্বর নিরপেক্ষ হইলে কি হইবে ? তাঁহার প্রতিনিধি কর্মচারিবর্গ যে ইংরেজবণিকের কুহকজাল ভেদ করিতে পারেন না ; বরং তাহাতেই অনেকে আপনা হইতে আবদ্ধ হইয়া পড়েন। তাঁহাদিগকে জালে আবদ্ধ করিয়া বণিকসম্প্রদায় ক্ষুদ্রশক্তি-সম্পন্ন আমাদের সহিত অবিরত যুদ্ধ করিতেছে। এই সংগ্রামে কি আমরা জয়াশা করিতে পারি ? কিন্তু না করিলেও ত আমাদের অস্তিত্ব থাকিবে না।

তাই বলিতেছি, আর ঘুমাইয়া থাকিলে চলিবে না। যদি এই জীবন-সংগ্রামে জয়লাভ করিবার ইচ্ছা থাকে, তাহা হইলে তাহার জন্য প্রস্তুত হইতে হইবে। আমরা ত বলিতেছি, তোমাদের ধ্বংস অনিবার্য। তোমাদের এই অবস্থা দেখিয়াই তাহা বলিতে হইতেছে। যদি তোমরা সেই ধ্বংসের হস্ত হইতে নিষ্কৃতি পাইবার ইচ্ছা কর, যদি বাস্তবিক এই ভয়াবহ রাক্ষসের সহিত জীবনসংগ্রামে জয়লাভ করিতে চাও, তাহা হইলে আর সময় নষ্ট করিও না। আর আলস্যের মোহে মুগ্ধ হইয়া থাকিও না। আর বিলাসিতার স্রোতে অংগ ঢালিয়া দিও না। প্রকৃত বীরের ন্যায় উঠিয়া দাঁড়াও। যদিও জানি, রাক্ষসে তোমাদের রক্ত শোষণ করিয়াছে, তোমাদের দেহে রক্তবিন্দুর বড়ই অভাব, তথাপি যেটুকু আছে, তাহারই উপর নির্ভর করিয়া তোমাদিগকে উঠিয়া দাঁড়াইতে হইবে, বীর-বেশে রণসাজে এই দুর্ধর্ষ রাক্ষসের সহিত জীবনসংগ্রামে প্রবৃত্ত হইতে হইবে। ঐ দেখ, ভগবানের বররূপ স্বদেশী আন্দোলন তোমাদিগকে

জাগাইতেছে। ঐ শুন, বন্দে মাতরমের পাঞ্চজন্য বাজিয়া উঠিয়াছে। তাই আবার বলিতেছি, "উত্তিষ্ঠত জাগ্রত প্রাপ্য বরান্ নিবোধত।"

জীবনসংগ্রামের যে চিত্র দেখাইলাম, তাহাতে যে তোমাদের ধ্বংস ঘনাইয়া আসিতেছে, ইহা কি বুঝিতে পারিতেছ না? দেখ, চারিদিকে তোমাদের সহিত জীবনসংগ্রাম হইতেছে; তোমাদের সম্মুখে, পশ্চাতে, দক্ষিণে, বামে সর্বত্রই রাক্ষসের আক্রমণ, সংগে সংগে শত্রুগণ তোমাদের দেশে আগুন জ্বালাইয়া দিয়াছে। রাক্ষসের সোনার পুরী অগ্নিতে দগ্ধ হইয়াছিল জানি, কিন্তু এক্ষণে রাক্ষসেই আমাদের সোনার বাংগলা দগ্ধ করিতেছে। তাই বলিতেছি, আমাদের আর নিদ্রিত থাকিলে চলিবে না। যদি আমরা সুযোগ পাইয়াছি, তবে ছাড়িব কেন? এই মহাসুযোগ যদি আমরা পরিত্যাগ করি, তাহা হইলে, আমাদের অস্তিত্ব এ বসুন্ধরা-পৃষ্ঠে আর অধিকদিন থাকিবে না, বাংগালী জাতির ধ্বংস শীঘ্রই সংঘটিত হইবে। ইহাতেও যদি আমাদের চৈতন্য না হয়, এই সংগ্রামে ক্ষত বিক্ষত হইয়া,—পিপাসায় ক্ষামকণ্ঠ হইয়া—রক্তমোক্ষণে কংকালসার হইয়া—শ্মশানের চিতাভস্ম অংগে মাখিয়া—যদি আমরা ঘুমাইয়া পড়ি, তাহা হইলে আমাদের এ ঘুম আর কোন কালেই 'ভাংগিবে না।' তাই বলিতেছি যে, একবার বন্দে মাতরমের পাঞ্চজন্য শুনিয়া সকলে উঠিয়া দাঁড়াও।

ঐ দেখ, রাজপুরুষেরা না জানি কি উদ্দেশ্যে সোনার বাংগলাকে ভাগ করিয়া ফেলিলেন। কোটিকণ্ঠের আর্তনাদে তাঁহারা কর্ণপাত করিলেন না। সে আর্তনাদে সিমলা শৈলের প্রস্তর বিন্দুমাত্রও বিচলিত হইল না। শ্বেতদ্বীপচুম্বিত মহাসাগরে একটিও তরংগ উঠিল না। কিন্তু যেই তোমরা জীবনসংগ্রামের—শিল্প-যুদ্ধের একটু ভয় দেখাইয়াছ, অমনই ভাল ভাবেই হউক, আর মন্দভাবেই হউক, সকলেই "ত্রিস্ঠ ত্রিস্ঠ" করিয়া উঠিয়াছেন। যাহারা 'বন্দে মাতরম্' ধ্বনিতে সোনার বাংগলা কম্পিত করিয়া স্বদেশী আন্দোলনের জন্য সকলকে জাগাইতেছিল, দেশের আশাস্থল সেই যুবকগণের—সেই ছাত্রবৃন্দের নির্যাতনের ব্যবস্থা প্রথমে সূচিত হইল। কারলাইল ও লায়নের সারকুলার জারি হইয়া ছাত্রগণের পীড়নের ব্যবস্থা হইল। ওদিকে পূর্ববংগের নূতন সায়েস্তা-খাঁ দেশের নেতৃবর্গকে ডাকাইয়া ধমক দিলেন। তাঁহার অনুচরেরা নানারূপ অভিনয়

আরম্ভ করিল। রংপুরের স্পেশাল কনেস্টবলীয়—বরিশালের গুর্খা অভিযানের ব্যাপারে পূর্ববঙ্গ সন্ত্রস্ত হইয়া উঠিল। দেখাদেখি পশ্চিম বঙ্গেও দুই একটি ক্ষুদ্র অভিনয় আরম্ভ হইল। এসব অভিনয়ের কারণ বুঝিতে পারিয়াছ কি ? ঐ জীবনসংগ্রামের—ঐ বিলাতী জিনিস 'বয়কটের' ভয়! যদিও রাজপুরুষগণ দেশে শান্তিরক্ষার প্রয়োজন বলিয়া এই সব অভিনয়ের কারণ নির্দেশে প্রবৃত্ত হইয়াছেন, আমরা কিন্তু বুঝি, কেবল এই জীবনসংগ্রামের ভয়ে তাঁহাদিগকে বিচলিত হইতে হইয়াছে। যদি বাস্তবিক বাঙ্গালী ও তাহাদের অনুসরণে সমস্ত ভারতবাসী আজ বিদেশজাতদ্রব্য ত্যাগ ও স্বদেশজাতদ্রব্য গ্রহণ রূপ মহাব্রতের অনুষ্ঠানে প্রবৃত্ত হয়, যদি কেহ বিলাতী দ্রব্য স্পর্শ না করে, তাহা হইলে, ভাব দেখি সেই "ইউনাইটেড কিংডমের" কি অবস্থা হয় ? তাহার কোটি কোটি টাকার দ্রব্য ভারতে স্রোতের ন্যায় প্রবাহিত হইতেছে, এই স্রোত যদি বাস্তবিকই রুদ্ধ হয়, তাহা হইলে যে শ্রমজীবিগণের মধ্যে হাহাকার পড়িয়া যাইবে, সে কথা কি নূতন করিয়া বলিয়া দিতে হইবে ? তাহা হইলে এই জীবন-সংগ্রামে বঙ্গবাসী—ভারতবাসী যে জয়লাভ করিবে, তাহাতে কি সন্দেহ আছে ? তাই যাহারা এই সংগ্রামের জন্য প্রস্তুত হইয়া পথ পরিষ্কার করিতেছিল, তাহাদিগকে নির্যাতন করার চেষ্টা করা হইল। ইংরেজ বণিক ও ইংরেজ রাজপুরুষ জানেন যে, বাঙ্গালীর এই আন্দোলন অভিনয় মাত্র, ইহার স্থায়িত্ব জলবুদ্বুদের ন্যায়! তথাপি প্রথম হইতেই বুদ্বুদ নষ্ট করাই ভাল। কারণ কি জানি যদি কোন বাতাসে তাহা দুই একটি ক্ষুদ্র তরঙ্গে পরিণত হয়, তাহা হইলে অন্তত দুই এক খানা বোঝাই জাহাজও ডুবিয়া যাইতে পারে। তাই সেই অভিনয়ের—সেই ছায়াবাজীর পট তুলিতেই ভাঙ্গিয়া দিবার আয়োজন হইয়াছিল। এজন্য নব সায়েস্তা খাঁ যে অভিনয় করিয়াছেন, বাঙ্গালী তাহা কোন দিনই ভুলিতে পারিবে না।

তাঁহার রাজ্যে প্রকাশ্যস্থানে "বন্দে মাতরং" ধ্বনি পর্যন্ত উচ্চারিত হওয়া নিষিদ্ধ হইয়াছে। তাই নববর্ষের শুভ প্রথম দিনে বরিশালে তাঁহার একটি অনুচর সমগ্র বঙ্গের প্রতিনিধিগণের প্রতি যে দুর্ব্যবহার করিয়াছে, তাহাতে বর্তমান ইংরেজ শাসনের দুর্বলতার ও অবিবেচনার পরিচয় পাওয়া

গিয়াছে। সে দিন স্বদেশী আন্দোলনের প্রাণস্বরূপ যুবকবৃন্দ, পুলিশের লাঠির আঘাতে যেরূপে রক্তাক্তকলেবর হইয়াছিল, তাহা মনে করিলে শরীর শিহরিয়া উঠে; আবার সংগে সংগে আনন্দও উপস্থিত হয়; কারণ তাহারা "বন্দে মাতরং" উচ্চারণ করিতে ক্ষান্ত হয় নাই। বাংগলার রাজনৈতিক আন্দোলনের মেরুদণ্ডস্বরূপে সুরেন্দ্রনাথ পুলিশ সাহেব কর্তৃক ধৃত হইয়া ম্যাজিস্ট্রেটের বে-আইনি বিচারে জরিমানা দিলেন, শুনিয়া যেমন দারুণ মর্মপীড়া উপস্থিত হয়, আবার সেই পুলিশ সাহেবকে প্রাদেশিক সমিতির মণ্ডপে সকলে "বন্দে মাতরং" উচ্চারণ করাইয়াছেন শুনিয়া হর্ষেরও সঞ্চার হয়। সে দিন যে সকল যুবক মাতৃভূমির জন্য আপনাদের রক্তদান করিয়াছিল, এমন কি প্রাণদান করিতেও প্রস্তুত ছিল, তাহাদের নাম এই স্বদেশী আন্দোলনের ইতিহাসে যে সোনার অক্ষরে লিখিত থাকিবে, তাহাতে সন্দেহ নাই। যদি সোনার বাংগলার সকল সন্তান তাহাদের ন্যায় রক্তদানে—প্রাণদানে প্রস্তুত হয়, তাহা হইলে এ জীবন-সংগ্রামে আমাদের জয় সুনিশ্চিত, এরূপ কথা মুক্তকণ্ঠে বলা যাইতে পারে।

কিন্তু আমাদের সেরূপ ভাগ্য হইবে কি? স্বদেশের জন্য আমাদের কয়জনের প্রাণ কাঁদিয়া উঠে? স্বদেশের জন্য আমরা কয়জন রক্তদান করিতে পারি? কয়জন প্রাণদান করিতে প্রস্তুত হইবার ইচ্ছা করি? "বন্দে মাতরং" মহামন্ত্রে কয়জন সিদ্ধিলাভে অগ্রসর হইয়াছি? সে যাহাই হউক এখন আর নিশ্চিন্ত হইয়া থাকিলে চলিবে না, এ জীবনসংগ্রামে জয়লাভের জন্য সকলকে প্রস্তুত হইতেই হইবে। আমরা দেখিয়াছি যে, আমাদের দেশে কার্পাস-শিল্প জগতে সর্বশ্রেষ্ঠ ছিল, একমাত্র এই কার্পাস শিল্পের জন্য সোনার বাংগলায় সোনা ফলিত, সকল জাতিই ইহার সহায়তা করিত এবং আপনাদের জীবিকার উপায় করিয়া লইত। আমরা যদি সেই কার্পাস শিল্পের পুনঃপ্রবর্তন করি, তাহা হইলে আমরা এই জীবনসংগ্রামে জয়লাভ করিতে পারিব বলিয়া ভরসা আছে। যাঁহারা ইংরেজী অর্থনীতিতে ব্যুৎপন্ন, তাঁহারা বলিয়া থাকেন যে, যেখানে যে দ্রব্য অধিক পরিমাণে ও স্বল্পায়াসে উৎপন্ন বা প্রস্তুত হইতে পারে, অবাধ বাণিজ্য প্রচলনের পক্ষে তথায় তাহারই উন্নতির চেষ্টা করা

আবশ্যক। এই নীতি দেশকাল বিবেচনায় সকল দেশে সকল সময়ে উপযোগী কি না, তাহা আমরা বলিতে পারি না, কারণ জগতের অধিকাংশ রাজশক্তি রক্ষাশুল্কের ব্যবস্থা করিয়া স্বদেশজাত সকল শিল্পের প্রচলনে ব্যগ্র হইয়া থাকেন। তাঁহাদের বিবেচনায় তাহা না করিলে দেশের শ্রমজীবিগণের—শিল্পিগণের ভয়ানক অন্ন কষ্ট উপস্থিত হয়। তাই ইংলণ্ডেও চেম্বারলেন ও ব্যালফোরপ্রমুখ মনীষিগণ ইহার প্রবর্তনের চেষ্টা করিতেছেন। অর্থনীতির পূর্বোল্লিখিত সিদ্ধান্ত যদি সকলেরই অবলম্বনীয় হয়, তাহা হইলে আমরাও তাহা মানিয়া লইতে প্রস্তুত আছি; কারণ কার্পাস-শিল্পে আমরা যখন এককালে জগতের সমস্ত জাতিকে পরাজিত করিয়াছি, এমন কি আমরা যে সামান্য যন্ত্রের সাহায্যে তাহার অনুষ্ঠান করিতাম, মাঞ্চেষ্টার প্রভৃতি স্থানে বাষ্পীয় কলের আয়োজন করিয়াও, তাহাতে আমাদিগকে পরাস্ত করিতে পারিত না, তখন অর্থনীতিবিদ্‌গণের মত স্বীকার করিলেও আমরা কার্পাস-শিল্পের অনুষ্ঠানে ভবিষ্যতে যে জয়যুক্ত হইবে, এরূপ আশা করা যায়। অবশ্য বর্তমান সময়ে দেখিতে গেলে, মাঞ্চেষ্টারের সঙ্গে আমাদের প্রতিদ্বন্দ্বিতা অসম্ভব বলিয়াই বোধ হইবে, কিন্তু ইহাতে পরিণামে যে আমরা জয়লাভ করিব, তাহাতে সন্দেহ নাই। এক্ষণে বাষ্পীয় কল, কি তাঁতের আশ্রয় গ্রহণ করা কর্তব্য, এ বিষয়ে আলোচনা আমরা এস্থলে করিব না। তবে আমরা এই পর্যন্ত বলিতে পারি যে, বর্তমান বৈজ্ঞানিক যুগে বাষ্পীয় কলের সহায়তা গ্রহণ করা কর্তব্য বটে, সঙ্গে সঙ্গে আমাদিগের শিল্পি-কুলের পুনর্জীবন দানের জন্য তাঁতের বহুপ্রচলনও আবশ্যক। কেবল বাষ্পীয় কলে কতকগুলি ধনীর ধনবৃদ্ধি হইবে, সাধারণ শিল্পিগণের কোনই উপকার হইবে না। কিন্তু তাঁতের প্রচলন হইলে, শিল্পিকুল হইতে অন্যান্য সাধারণ গৃহস্থেরও জীবিকার উপায় হইবে। প্রাচীনমতে সুতা কাটা প্রচলিত হইলে, অনেক গৃহস্থের অন্নসংস্থান হইবে। তবে সেই সকল যন্ত্রও বর্তমান অবস্থার উপযোগী ক্ষিপ্র ও বহুলপরিমাণে উৎপাদনক্ষম হওয়া আবশ্যক। অন্য দিকে কোন কোন বস্ত্রের জন্য বাষ্পীয় কলেরও প্রয়োজন আছে। তাহাতে শ্রমজীবিগণের উপকার সাধিত হইবে। এইরূপ সামঞ্জস্য করিয়া কার্য করিলে দেশের কল্যাণ সাধিত

হওয়ার সম্ভাবনা হইতে পারে। এজন্য কার্পাসের চাষও করিতে হইবে, পূর্বে আমাদের দেশে কার্পাসের চাষ ছিল, চেষ্টা করিলে এখনও তাহা প্রবর্তিত হইতে পারে। তাহার পর আমাদের দেশ হইতে বহুলপরিমাণে চিনির রপ্তানী হইত। এ দেশে ইক্ষু ও খর্জুর বৃক্ষ অপরিমিত রূপে জন্মিয়া থাকে। আমরা যদি এই উভয়বিধ চিনি কল ও দেশী যন্ত্রের সাহায্যে প্রস্তুত করিতে আরম্ভ করি এবং সকলেই তাহা ব্যবহার করিতে প্রস্তুত হই, তাহা হইলে ইহার দ্বারাও আমাদের অনেক উপকার সাধিত হইবে। বিদেশী চিনির মূল্য কিছু অল্প বটে, কিন্তু উহা হিন্দু মুসলমানের অস্পৃশ্য। উহার পরিষ্কারের উপায় উভয় জাতির ধর্মবিরুদ্ধ। সুতরাং কদাচ তাহা স্পর্শ করা উচিত নহে। তাহার পর লবণ—আমাদের রাজপুরুষদের সহিত তাহার সম্বন্ধ অধিক, সুতরাং লবণ প্রস্তুত হওয়া অসম্ভব। কিন্তু লিভারপুল প্রভৃতি স্থানের লবণ দূষিত হইয়া আসায় উহা হিন্দু মুসলমানের ব্যবহার করা কর্তব্য নহে।

এতদ্ভিন্ন আমাদের দেশে আরও অনেক শিল্প আছে। যদি আমরা সকলেই প্রতিজ্ঞাবদ্ধ হই যে, স্বদেশের দ্রব্য পাইলে কদাচ বিদেশী দ্রব্য ব্যবহার করিব না, তাহা হইলে আমাদের দেশের সকল শিল্পের অনুষ্ঠান পুনর্বার আবদ্ধ হইতে পারে, এবং আমাদের সকলকেই অল্প বিস্তর তাহাতে লিপ্ত হইতে হইবে। কি হিন্দু কি মুসলমান সকলেই আপনাদের জীবিকার জন্য এখন হইতে প্রস্তুত না হইলে, কেহই কাহারও অস্তিত্ব রক্ষা করিতে পারিবে না; তাই বলিতেছি, হিন্দু মুসলমান সকলে একবার ভাই ভাই মিলিয়া এই জীবনসংগ্রামে প্রবৃত্ত হও। সময় ক্রমশ চলিয়া যাইতেছে, আপনাদের জীবিকার উপায় ক্রমে রুদ্ধ হইয়া আসিতেছে। এখন হইতে সকলে প্রস্তুত না হইলে, তোমাদের ধ্বংস দ্রুত গতিতে আসিবে। জগতের সকল জাতি এই জীবন সংগ্রামের জন্য প্রস্তুত হইয়াছে। এক বার তোমরাও প্রাণপণে চেষ্টা কর।

ঐ শুন, রাজপুরুষগণও আমাদের জীবনসংগ্রামে সহায়তা করিবার আশা দিতেছেন। অন্ততঃ তাঁহারা মুখে ইহাই বলিতেছেন। যদিও ইংরেজবণিকের সহিত সংগ্রাম ঘোরতর আকার ধারণ করিলে, তাঁহারা আমাদিগের কতদূর সহায়তা করিবেন তাহা আমরা স্থির করিয়া বলিতে

পারি না, তথাপি তাঁহাদের ঘোষণাকে আমরা দৈববাণী বলিয়া ধরিয়া লইতে পারি। লাট কর্জন হইতে নব ছোট লাট ফুলার পর্যন্ত স্বদেশী শিল্পের উন্নতির ইচ্ছা প্রকাশ করিয়াছেন। সুতরাং ইহাও আমাদের এক মহাসুযোগ। তাই বলিতেছি, এসুযোগ আমাদের পরিত্যাগ করা উচিত নহে। রাজপুরুষদের আশ্বাসে আমাদের ভীতি, সন্দেহ, সমস্ত পরিত্যাগ করা কর্তব্য। তাঁহারা কেবল আশ্বাস দেন নাই, দেশীয় শিল্পের উন্নতির জন্য সাহায্য করিতেও প্রস্তুত হইয়াছেন। সুতরাং এই স্বদেশী আন্দোলনের সহিত রাজপুরুষগণের আশ্বাসকেও উপেক্ষা করা উচিত নহে। কারণ রাজশক্তি সহায় থাকিলে, নির্ভয়ে কর্তব্যের পথে অগ্রসর হওয়া যায়। কিন্তু আমাদের রাজপুরুষগণ কতদিন আশ্বাস দিতে পারিবেন, তাহাও চিন্তনীয় বটে। সংগ্রাম ঘোরতর হইয়া উঠিলে আবার রেগুলেশন লাঠি বা সংগীন যে বাহির হইবে না, একথা কে বলিতে পারে ?

সহস্র লাঠি, সহস্র সংগীন বাহির হউক, বন্দুকের শব্দে সমস্ত বাংলা প্রতিধ্বনিত হউক, কিন্তু আমাদিগকে আর পিছাইলে চলিবে না। লাঠি, সংগীন, বন্দুকের আঘাত সহ্য করিয়াও আমাদিগকে অগ্রসর হইতে হইবে। আর বৃথা কাল কাটাইলে চলিবে না। সময় থাকিতে একবার সকলে মিলিয়া এই জীবনসংগ্রামে প্রবৃত্ত হও। সোনার বাংলাকে জাগাইয়া তুল। আবার বাংলার পল্লীতে পল্লীতে বস্ত্রবয়নের অনুষ্ঠান হউক। তন্তুবায়কুলের মুখে হাসি দেখা দিক, প্রত্যেক গৃহস্থের বাটীতে সূত্র প্রস্তুত হইতে থাকুক। পুণ্যবতী মহিলাগণ আপনাদের জীবিকার উপায় করিয়া লউন। তাঁহাদের পুণ্যকীর্তিতে আবার গ্রামে গ্রামে পুষ্করিণী খনিত হউক। পঙ্কিল পুষ্করিণীর পঙ্কোদ্ধার হউক। ম্যালেরিয়া, মহামারী, দূরে পলাইয়া যাউক। অতিথি অভ্যাগত দুইমুষ্টি অন্ন পাউক। গ্রামে গ্রামে চিনির কারখানা স্থাপিত হউক। রাশি রাশি চিনি জাহাজ বোঝাই হইয়া দেশ বিদেশে চলিয়া যাউক। অন্যান্য শিল্পেরও অনুষ্ঠান হউক। সকলে আপন আপন জাতীয় ব্যবসায় অবলম্বন করিয়া তাহার উন্নতিসাধনে যত্নশীল হও। পরস্পর পরস্পরের বৃত্তি লইয়া কাটাকাটি মারামারি করিও না। সংগে সংগে বিজাতীয়

আচার ব্যবহার পরিহার করিয়া স্বজাতীয় আচার ব্যবহারের অনুষ্ঠান কর। বিলাসিতা পরিত্যাগ কর। সংযম অভ্যাসে প্রবৃত্ত হও, মহিলা-দিগকেও তাহার শিক্ষা দেও। বালক-বালিকাগণকে বাল্যকাল হইতে সংযম অভ্যাস করিতে শিখাও। তাহা হইলে দেখিবে সোনার বাঙলা জাগিয়া উঠিবে, আবার তাহার সোনার চিত্র ফুটিয়া উঠিবে। এক্ষণে আলস্য পরিত্যাগ করিয়া কার্যে প্রবৃত্ত হইতে হইবে। কার্যস্রোতে বঙ্গভূমিকে ভাসাইতে হইবে। আমরা জগতের কোন কার্যই করি না। কিন্তু ঐ দেখ মা আমাদের অজস্র কাজের দ্বারা কত কল্যাণবর্ষণ করিতেছেন! তাই বলিতেছি একবার মায়ের নিকট প্রার্থনা করিয়া বল দেখি—

"তোমার মাঠের মাঝে, তব নদীতীরে,
তব আম্রবনঘেরা সহস্র কুটীরে,
দোহন-মুখর গোষ্ঠে, ছায়াবটমূলে,
গঙ্গার পাষাণ ঘাটে দ্বাদশ দেউলে,
হে নিত্যকল্যাণী লক্ষ্মি, হে বঙ্গজননি,
আপন অজস্র কাজ করিছ আপনি
অহর্নিশি হাস্য মুখে।
এ বিশ্ব সমাজে
তোমার পুত্রের হাত নাহি কোন কাজে
নাহি জান সে বারতা! তুমি শুধু মা গো!
নিদ্রিত শিয়রে তার নিশি দিন জাগো
নিত্যকর্মে রত শুধু অয়ি মাতৃভূমি,
প্রত্যুষে পূজার ফুল ফুটাইছ তুমি,
মধ্যাহ্নে পল্লবাঞ্চল প্রসারিয়া ধরি,
রৌদ্র নিবারিছ—যবে আসে বিভাবরী
চারিদিক হতে তব যত নদ নদী
ঘুম পাড়াবার গান গাহে নিরবধি
ঘেরি ক্লান্ত গ্রামগুলি শত বাহুপাশে!
শরত মধ্যাহ্নে আজি স্বল্প অবকাশে

ক্ষণিক বিরাম দিয়া পুণ্য গৃহকাজে
হিল্লোলিত হৈমন্তিক মঞ্জরীর মাঝে
কপোত-কূজনাকুল নিস্তব্ধ প্রহরে
বসিয়া রয়েছ মাতা, প্রফুল্ল অধরে
বাক্যহীন প্রসন্নতা ; স্নিগ্ধ আঁখিদ্বয়
ধৈর্য শান্ত দৃষ্টিপাতে চতুর্দিকময়
ক্ষমাপূর্ণ আশীর্বাদ করে বিকিরণ।
হেরি সেই স্নেহপ্লুত আত্মবিস্মরণ,
মধুর মংগলচ্ছবি মৌন অবিচল
নতশির কবিচক্ষে ভরি আসে জল !"

কবির সহিত তোমরাও অশ্রুজলে অভিষিক্ত হইয়া আবার প্রার্থনা করিয়া বল—

"পুণ্যে পাপে দুখে সুখে পতনে উত্থানে,
মানুষ হইতে দাও তোমার সন্তানে।"

এই নিত্য কল্যাণময়ী মাকে জাগাইবার জন্য তোমরা কি কিছুই করিবে না ? মাকে ভুলিয়া আর কত দিন থাকিবে ? এখন হইতে প্রতিজ্ঞা কর যে, এ জীবন মাতৃসেবায় উৎসর্গ করিবে, সোনার বাংলার সোনার চিত্র ফিরাইয়া আনিবে, সব ভুলিয়া মাকে ভালবাসিতে শিখিবে। মায়ের ধূলা স্বর্ণরেণু বলিয়া অংগে মাখিবে ; মায়ের জল মন্দাকিনী-বারি বলিয়া মাথায় লইবে ; মার যা কিছু আছে সমস্তই পুণ্যময় বলিয়া মনে করিবে। তাহা হইলে, আশা করা যায় যে, নিশ্চয়ই তোমাদের মস্তকে বিধাতার কল্যাণবর্ষণ হইবে। তাই বলিতেছি একবার প্রাণ ভরিয়া গাও—

"বাঙলার মাটী বাঙলার জল
বাঙলার বায়ু বাঙলার ফল
পুণ্য হউক পুণ্য হউক
পুণ্য হউক হে ভগবান্ "

## অনুষঙ্গ

### প্রথম পরিচ্ছেদ

### সোনার বাঙ্গলা

পৃষ্ঠা ২ "বৈদিক ধর্মাবলম্বী আর্যগণ যখন পঞ্চনদে বসতি স্থাপন করেন, তখন এবং তাহার বহুদিন পরেও বাংলাদেশের সহিত তাঁহাদের কোন ঘনিষ্ঠ সম্বন্ধ ছিল না। বৈদিক সূক্তে বাংলার কোনও উল্লেখ নাই। ঐতরেয় ব্রাহ্মণে অনার্য ও দস্যু বলিয়া যে সমুদয় জাতির উল্লেখ আছে, তাহার মধ্যে পুণ্ড্রেরও নাম দেখিতে পাওয়া যায়। ... ঐতরেয় আরণ্যকে বঙ্গদেশের লোকের নিন্দাসূচক উল্লেখ আছে। বৈদিক যুগের শেষভাগে রচিত বোধায়ন ধর্মসূত্রেও পুণ্ড্র ও বঙ্গদেশ বৈদিক কৃষ্টি ও সভ্যতার বহির্ভূত বলিয়া বর্ণিত হইয়াছে, এবং এই দুই দেশে স্বল্পকালের জন্য বাস করিলেও আর্যগণের প্রায়শ্চিত্ত করিতে হইবে, এইরূপ বিধান আছে।" —বাংলা দেশের ইতিহাস, প্রথম খণ্ড, প্রাচীন যুগ, রমেশচন্দ্র মজুমদার, পৃ. ১০-১১।

সুতরাং গ্রন্থকারের অভিমত অনুসারে ঐতরেয় আরণ্যক প্রভৃতিতে বঙ্গের অস্তিত্বের বিষয় প্রমাণিত হলেও তখন পর্যন্ত এই অঞ্চলে বৈদিক সভ্যতার প্রসার ঘটেনি।

মনুসংহিতা' রচনাকালে ( ২০০ খ্রীষ্টপূর্বাব্দ থেকে ২০০ খ্রীষ্টাব্দের মধ্যে ) বাঙলা দেশ আর্যাবর্তের অন্তর্ভুক্ত বলে পরিচিত হ'ত।"—বাঙলা ও বাঙালীর বিবর্তন, অতুল সুর, পৃ. ২২।

২-৩ "In the epics the Vangas are no longer shunned as impure barbarians. The Ramayana mentions them in a list of peoples that entered into intimate political relations with the high-born aristocrats of Ayodhya.

In the Great Epic (Mahabharata) Bhima undertakes a hurricane campaign in the land we call Bengal. Madgugiri, Pundra, Vanga, Tamralipta, Karvata, apparently a neighbouring place and the land of the Suhmas." —*History of Bengal*, Vol. I, ed. R. C. Majumdar, Dacca University, pp. 8-9.

পৃষ্ঠা আলেকজান্ডারের ভারত-আক্রমণকালে গ্রীক ও লাতিন লেখকদের মতে
৪ বিপাশা নদীর পূর্বতীরে দুইটি পরাক্রান্ত রাষ্ট্র বিস্তৃত ছিল, একটি Prasioi বা প্রাচ্য এবং আর একটি Gangaridai ( ভুল পাঠান্তরে Gandaridai ) বা গংগারাষ্ট্র ( ? )। প্রাচ্য রাষ্ট্রের রাজধানী ছিল Palibothra বা পাটলীপুত্র, এবং গংগারাষ্ট্রের Ganga বা গংগা ( -নগর )। পেরিপ্লাস-গ্রন্থ ও টলেমির বিবরণ হইতে জানা যায়, গংগা-নগর সামুদ্রিক বাণিজ্যের বৃহৎ বন্দর ছিল। টলেমি আরও বলিতেছেন, এই গংগাবন্দরের অবস্থিতি ছিল গাংগেয় Kamberikhon নদীর মোহনায়। এই Kamberikhon এবং কুমার নদী অভিন্ন ···। Gangaridai যে গাংগেয় প্রদেশের লোক এ-সম্বন্ধে সন্দেহ নাই, কারণ গ্রীক ও লাতিন লেখকরা এ সম্বন্ধে একমত। দিয়োদোতাস-কার্টিয়াস-প্লুতার্ক-সলিনাস-প্লিনি-টলেমি-স্ট্রাবো প্রভৃতি লেখকদের প্রাসংগিক মতামতের তুলনামূলক বিস্তৃত আলোচনা করিয়া হেমচন্দ্র রায়চৌধুরী মহাশয় দেখাইয়াছেন যে, গ্রীক-লাতিন লেখক কথিত Gangaridai বা গংগারাষ্ট্র গংগা-ভাগীরথীর পূর্বতীরে অবস্থিত ও বিস্তৃত ছিল, এবং প্রাচ্য-রাষ্ট্র গংগা ভাগীরথী হইতে আরম্ভ করিয়া পশ্চিম দিকে সমস্ত গাংগেয় উপত্যকায় বিস্তৃত ছিল। —বাঙালীর ইতিহাস, আদিপর্ব, নীহাররঞ্জন রায়, ১ম সংস্করণ, পৃ ৪৪০-৪১।

ডঃ দীনেশচন্দ্র সরকারের মতে "গ্রীকেরা যে Ganges বা গংগানদীর নাম থেকে গাংগেয় জাতি অর্থে Gangarid ( একবচনে Gangarides, বহুবচনে Gangaridae ) নামের সৃষ্টি করেছিল, তাতে সন্দেহ নেই, কিন্তু নামটি Gangid না হয়ে Gangarid হল কেন, সেটা বিতর্কিত বিষয়। ··· আনুমানিক ১৫০ খ্রীষ্টাব্দে Ptolemy বলেছেন যে, Gangarid-রা গংগানদীর পাঁচটি মোহনা দ্বারা বিধৌত জনপদে বাস করত এবং আনুমানিক ৪০০ খ্রীষ্টাব্দে কালিদাস ঐ গংগার মোহনা-ধৌত অঞ্চলেই স্বনামখ্যাত বংগজাতির বাসস্থান নির্দেশ করেছেন, সুতরাং যে জাতিকে ভারতীয়েরা বংগ বলত, তাকেই গ্রীকেরা Gangarid বলেছে এবং গ্রীকগণ 'বংগ' নামের সংগে 'গংগা' গুলিয়ে ফেলে Gangarid নাম সৃষ্টি করেছিল। গ্রীকরা যে প্রায়শ ঠিক এইরকম ভুল করত, তার প্রমাণ আছে।" —সাংস্কৃতিক ইতিহাসের প্রসংগ, প্রথম খণ্ড, পৃ. ১৯৬-৯৭।

৫ রমেশচন্দ্র মজুমদারের মতে "প্রাচীন বঙ্গাল দেশের সীমা নির্ধারণ করা কঠিন, তবে এককালে দক্ষিণ ও পূর্ববঙ্গের অটভূমি যে ইহার অন্তর্ভুক্ত

পৃষ্ঠা ছিল, সে বিষয়ে সন্দেহ নাই···খ্রীষ্টীয় অষ্টম শতাব্দী এবং সম্ভবত আরও প্রাচীন কাল হইতেই বঙ্গ ও বঙ্গাল দুইটি পৃথক দেশ ছিল এবং অনেক প্রাচীন লিপি ও গ্রন্থে এই দুইটি দেশের একত্র উল্লেখ দেখিতে পাওয়া যায়।" —বাংলাদেশের ইতিহাস, প্রাচীন যুগ, পৃ. ২।

নীহাররঞ্জন রায়ের মতে "একাদশ শতক হইতে প্রাচীন বঙ্গের একটি বিভাগের নূতন একটি নাম পাইতেছি, বঙ্গাল। বিজ্জল কলচুর্যের অবলুর লিপি, রাজেন্দ্রচোলের তিরুমলয় লিপি এবং আরও কয়েকটি দক্ষিণী লিপিতে বঙ্গ ও বঙ্গাল দুটি জনপদই একই সঙ্গে উল্লিখিত হইয়াছে। এ-অনুমান স্বাভাবিক যে, বঙ্গ ও বঙ্গাল একাদশ শতকে দুইটি পৃথক জনপদ ছিল।" —বাঙালীর ইতিহাস, আদিপর্ব, পৃ. ১৪২।

নিখিলনাথ রায় বর্ণিত বাঙ্গলাদেশ (পৃ. ১০) বঙ্গাল দেশের সঙ্গে অভিন্ন।

৭-৮ ইবন বতুতার ভারতে অবস্থানকাল ১৩৩৩-১৩৪২। এই সময় দিল্লীর সুলতান ছিলেন মহম্মদ বিন তুঘলুক।

১০ মাহু—প্রকৃত নাম মাহুয়ান।

১১ ভারথেমা—পুরা নাম Ludovico di Varthema. He visited Gujarat during the reign of Sultan Mahmud Bigarha (1459-1511). In his account he has related many fantastic stories about the personal habits of the Sultan. —*Dictionary of Indian History*, S. Bhattacharya, pp. 831-832. The Travels of Ludovico Di Varthema (১৫০৩-১৫০৮), Haklyut Society, 1863.

বাণিজ্য উপলক্ষ্যে বাঙ্গলায় পর্তুগীজদের কার্যকলাপের সূচনা সম্পর্কে সুরেন্দ্রনাথ সেনের অভিমত: Albuquerque had already dwelt upon the bright prospects that trade with Bengal offered in a letter to his king and master, but it was left to his successor, Lopo Soares de Albergaria, to send an expedition to the Bay, and in 1518, Dom Joao de Silveira appeared with four ships before the bar of Chittagong. —*History of Bengal*, Vol II, Dacca University, p. 352.

১২ ফ্রেডারিক—পুরা নাম Caesar Frederick। এঁর বঙ্গদেশে আগমনকাল ১৫৬৭ খ্রীষ্টাব্দ—১৫৭০ নয়। —*History of Bengal*, Vol II,

পৃষ্ঠা J. N. Sarkar, p. 364.

১৪ ফ্রান্সিস ফার্নান্ডেজ (Francesco Fernandez)—বঙ্গদেশে আগমনকাল ১৫৬৭ খ্রীষ্টাব্দ—ইনি ১৫৯৯ খ্রীষ্টাব্দে নিকলাস পাইমেণ্টার (ইনি ছিলেন গোয়ায় জেস্যুইট সম্প্রদায়ভুক্ত প্রধান মিশনারী) নিকট কতকগুলি পত্র লিখিয়াছিলেন। তিনি এইসকল পত্রের সার সংকলন করিয়া পরবৎসর জেস্যুইট সম্প্রদায়ের সর্বাধ্যক্ষ একোয়া ভিভার (Aqua Viva) নিকট এক বিবরণ পাঠাইয়া দেন (১৬০০)। ডু-জারিক নামক একজন স্পেনদেশীয় জেস্যুইট পাইমেন্টার পত্রাবলী ও অন্যান্য স্পেনীয় ইতিহাসের উপর নির্ভর করিয়া বাঙ্গলার ঐতিহাসিক প্রসঙ্গে এক প্রসিদ্ধ গ্রন্থ রচনা করেন। এই মূল গ্রন্থ ফরাসী হইতে ক্রমে জগতের বহু ভাষায় অনূদিত হইয়াছে। —যশোহর-খুলনার ইতিহাস, ২য় খণ্ড, সতীশচন্দ্র মিত্র, ১ম সংস্করণ, পৃ. ২২।

সোসা ও ফনসেকার পুরো নাম Domengo de Souza এবং Melchoir da Fonseca।

বাউয়েস-এর পুরো নাম Andre Bowes। সোসা, ফনসেকা এবং বাউয়েস ১৫৯৮ সালের ৩রা মে কোচিন হইতে বঙ্গদেশ অভিমুখে যাত্রা করেন।

Du Jarric, Peirre-এর বইটির সম্পূর্ণ নাম Histoire des Choses plus memorables advenues tant ez Indes Orientales que autres pais de la decouverte des Portugais, Bordeaux, 1608-14. ১৬০১ হইতে ১৬১০ খ্রীষ্টাব্দের ঘটনাবলী এই বইটিতে বর্ণিত হয়েছে। 'Important for the history of the Portuguese and Christianity in Bengal, contains the texts in translation of several letters written by the Portuguese missionaries in Bengal. —*Bengal under Akbor and Jahangir*, Tapan Ray Chowdhury p. 262

পার্শা = Samuel Purchas His Pilgremes, 4 vols, 1625 published in *Early Travels in India*, ed. by T. Wheeler, Calcutta 1864.

১৫ ফ্রান্সিস পাইরার্ড—এঁর প্রকৃত নাম Francois de Laval Pyrard. এঁর ভ্রমণকাহিনী Voyage বইটি Gray এবং Ball-এর সম্পাদনায় তিন খণ্ডে লণ্ডনের Hakluyt Society কর্তৃক ১৮৮৭-

পৃষ্ঠা ৮৯ খ্রীষ্টাব্দে প্রকাশিত হয়েছিল।
"ইংলণ্ডেশ্বরী মহারাজ্ঞী এলিজাবেথ বাদশাহ জাহাংগীরের দরবারে স্যার টমাস রো'কে দূতস্বরূপ প্রেরণ করিয়াছিলেন।" এই তথ্যটি ভুল। স্যার টমাস রো ইংলণ্ডের তদানীন্তন রাজা প্রথম জেমস্ (১৬০৩-১৬২৫)-এর দূত হিসাবে ১৬১৫ খ্রীষ্টাব্দে ভারতে আগমন করেন।

১৭ ফ্রাঁসোয়া বার্নিয়ের এবং তাভার্নিয়েরের ভারতে অবস্থানকাল যথাক্রমে ১৬৫৯-১৬৬৬ এবং ১৬৪০-১৬৬৭ সাল। "বার্নিয়ের ও তাভার্নিয়েরের বাংলাদেশের বিবরণের মধ্যে অদ্ভুত সাদৃশ্য দেখা যায়। খাদ্যশস্য বা পণ্যদ্রব্যের প্রাচুর্য সম্পর্কে বার্নিয়ের যা বলেছেন, প্রায় একই ভাষায় দেখা যায় তাভার্নিয়েরও তাই বলেছেন।" —বাদশাহী আমল, বিনয় ঘোষ, পৃ. ২১৩।

২৩ *A Geographical Account of the Countries round the Bay of Bengal* by Thomas Bowrey (1669-1679), Ed. R. C. Temple, Hakluyt Society, 1905.

## দ্বিতীয় পরিচ্ছেদ

## সোনার বাঙ্গলার ছারখারের সূচনা

২৭ পর্তুগীজদের বাংগলাদেশে প্রথম আগমন সম্পর্কে সুরেন্দ্রনাথের মন্তব্য: "Albuquerque had already dwelt upon the bright prospects that trade with Bengal offered in a letter to his King and master, but it was left to his successor, Lopo Soares de Albergaria, to send an expedition to the Bay, and in 1518, Dom Joao de Silveira appeared with four ships before the bar of Chittagong. He had been shortly preceded there by Joao Coelho, another Portuguese agent." —*History of Bengal*, Vol. II, Dacca University, p. 352.

২৮-২৯ "যে [রাজ] দূত উপঢৌকন সহ উপস্থিত হইয়া প্রথমে ভারতে ও বাংগলায় ইংরেজ বণিকের অবাধ বাণিজ্যের পথ সুগম করিয়া লন তিনি সার টমাস রো।" ইনি ইংলণ্ডের তদানীন্তন রাজা প্রথম জেমস (১৬০৬-১৬২৫) কর্তৃক রাজদূতরূপে ভারতে প্রেরিত হয়েছিলেন (১৬১৫)।

পৃষ্ঠা এর ১২ বছর আগে ইংলণ্ডেশ্বরী এলিজাবেথ পরলোকগমন করেন।
২৯ যে 'ইংরেজ চিকিৎসকের ঐন্দ্রজালিক ক্রিয়া'র উল্লেখ করা হয়েছে তিনি Surgeon Boughton। এঁর 'ঐন্দ্রজালিক ক্রিয়া' সম্পর্কিত বিষয়টি এইরূপ—"In 1636 the Emperor of Delhi (বাদশাহ শাহজাহান), having a beloved daughter seriously ill, was informed by one of the nobles of his court, of the skill exhibited by European practitioners of medicine, and was induced to apply to the President of Surat for aid in his extremity. Upon this Mr. Gabriel Boughton, Surgeon of the ship Hopewell, was directed to proceed to Delhi and render his professional services. This he did with such success that the imperial favours were liberally bestowed upon him, and in particular, he obtained a patent, permitting him to trade without paying any duties, throughout the Emperor's dominions."—*Good Old Days of John Company*, 2nd ed., W. H. Carey, p. 15; অবশ্য এই বিষয়টির উপর নতুন গবেষণাসূত্রে জানা যায় সার্জেন বোটন তাঁর নিজের জন্যই ব্যক্তিগতভাবে কতকগুলি বাণিজ্যিক অধিকার লাভ করেছিলেন, কোম্পানীর জন্য নয়। —The Myth of the English East India Company's Trading Privileges in Bengal, 1651, S. Chowdhuri, *Bengal Past & Present*, December 1979.

বিনাশুল্কে বাণিজ্যের যে অধিকার লাভের বিষয় উল্লিখিত হয়েছে তা বাংলাদেশ সম্পর্কে প্রযোজ্য ছিল না—"Under the provisions of a *farman* issued by Emperor Shah Jehan [in 1650], the English traders were exempted from paying inland transit duties on goods bound for the west coast for export. The *farman* of 1650 did not specifically apply to Bengal". —Brijen Gupta, *Sirajuddaulah and the East India Company*—1756-57, p. 3.

৩০ সার জন মিড্‌লটন—এই নামটি বিভ্রান্তিজনক। এই ইংরেজ পুরুষটির ক্ষেত্রে দুটি নাম ব্যবহৃত হয়েছে—John Midnall এবং John Mildenhall। P. E. Roberts-এর মতে "In 1599, a London

পৃষ্ঠা merchant-adventurer, John Midnall, or Mildenhall reached India by the overland route. He was granted a passport by Elizabeth, and spent seven years in the East, during which time he visited the court of the Emperor Akbar at Agra, and procured for him certain privileges of very dubious values"—*History of British India under the Company and the Crown*, p. 22.

৩১ বাংলাদেশে প্রথম ইংরেজ কুঠি স্থাপিত হয় হুগলীতে। ১৬৫৩ খ্রীষ্টাব্দে বোটন-এর নামের সঙ্গে বাণিজ্যিক অধিকারলাভের যে ঘটনা জড়িত তা পূর্বে আলোচিত হয়েছে।

১৬৫০ খ্রীষ্টাব্দের পরবর্তীকালে যে-সব নিশান অনুযায়ী ইংরেজ কোম্পানী বিনা শুল্কে বাণিজ্যিক অধিকার লাভ করেছিল সেই সম্পর্কে বলা হয়েছে—"By a misrepresentation of the *farman* of 1650, the English traders obtained from Shah Shuja, the nawab of Bengal, a *nishan* certifying that the English goods were to be exempt from road and port duties 'in accordance with' the *farman* of 1650. Having established this precedent, the Company between 1656 and 1672, secured from Shah Shuja and his successors at least six *parwanas* confirming the *nishan* of 1651. The only significant change through these years had been the establishment of a yearly tribute of Rs. 3,000 to be paid to the nawab of Bengal for his concession". *Sirajuddaullah and the East India Company*, Brijen Gupta, p. 3.

৩১ সায়েস্তা খাঁর প্রথম সুবেদারী—মার্চ ১৬৬৪ জুলাই ১৬৭৮। সায়েস্তা খাঁর দ্বিতীয় সুবেদারী ১৬৭৯-১৬৮৮।

১৬৮০ খ্রীস্টাব্দে ইংরেজ কোম্পানী এক ফরমান লাভ করে। এই ফরমানে বলা হয়—"Be it known that…it is agreed of the English nation that besides their usual custom of 2 percent for their goods, more 1½ percent *Ji·ya*, or poll money, shall be taken. Wherefore it is commanded, that in the said place ( Surat ) three and a half percent of all their

পৃষ্ঠা goods, on account of customs or poll money be taken for the future. *And at all other places*, upon this account, let no one molest them for custom, *rahdari*, *peshcash*, *farmaish*."

এই প্রসঙ্গে ব্রিজেন গুপ্তের বক্তব্য—"The English traders interpreted this *farman* to mean that their goods *at Surat only* were to be subjected to a 3½ percent duty, while "at all other places" they were to be free not only from such duties, but also the yearly tributes like the one paid by them in Bengal. The Mughal officials, on their part linked the clause 'and at all other places' to the sentence preceding the clause, without inserting a period which meant that a 3½ per cent duty was to be uniformly levied throughout India. An appeal to the Emperor to interpret the *farman* in the Company's favour met with no success."—*Sirajuddaullah and the East India Company, 1756-57* ; pp 4-5.

৩২ উইলিয়াম হেজেস—বাঙলায় ইস্ট ইন্ডিয়া কোম্পানীর প্রথম গভর্নর এবং এজেন্ট। ১৬৮২ সালের আগস্ট মাসে তিনি এই কার্যভার গ্রহণ করেন। তাঁর Diary-তে সায়েস্তা খাঁর আমলের বহু ঘটনার বিবরণ দেওয়া আছে।

[ জোব ] চার্ণক ও কাশিমবাজার—১৬৫৭-৫৮-এর Court Books-এ কাশিমবাজার কাউন্সিলের 'জুনিয়র' সদস্য হিসাবে চার্ণকের নামোল্লেখ দেখতে পাওয়া যায়। কিন্তু এই বৎসর চার্ণক কাশিমবাজার কুঠিতে যোগ দিয়েছিলেন এমন কোন প্রমাণ পাওয়া যায় না। বরং ১৫৫৮ সালের আগষ্ট মাস পর্যন্ত তাঁর কর্মস্থল ছিল বালেশ্বর, তারপর হুগলী এবং পরে পাটনা। ১৬৬৯ সালে তাঁকে কাশিমবাজার কুঠির অধ্যক্ষ নিয়োগ করা হয়। এই সময়ে সায়েস্তা খাঁ বাংলার সুবেদার ছিলেন।

৩৩ সায়েস্তা খাঁর মৃত্যুর পর এক বৎসরের জন্য (জুলাই ১৬৮৮-জুন ১৬৮৯) বাংলার সুবেদার পদে অধিষ্ঠিত ছিলেন খান-ই-জাহান বাহাদুর। অতঃপর নূতন সুবেদার মনোনীত হলেন ইব্রাহিম খাঁ ( জুলাই ১৬৮৯-জুন ১৬৯৭ )।

পৃষ্ঠা [ জোব ] চার্ণক তৃতীয় এবং শেষবারের মত সুতানুটি ঘাটে অবতরণ করেন ১৬৯০ সালের ২৪শে আগস্ট।

মেদিনীপুরের অন্তর্ভুক্ত ঘাটাল-চন্দ্রকোণার জমিদার ১৬৯৫-৯৬ সালে বিদ্রোহ ঘোষণা করে বাংলার সুবেদারের বিরুদ্ধে সশস্ত্র শক্তিপরীক্ষায় নিয়োজিত ছিলেন।

৩৪ বাংলার সুবেদার আজিম-উস-সান-এর সংগে মনোমালিন্য শুরু হওয়ার পর "In order to find safety in a place at a distance from the prince, ( Dewan ) Murshid Quli chose for his residence the town of Makshudabad, in the centre of Bengal and more conveniently situated than Dacca for keeping in touch with all parts of the province···The name of the city was, many years later changed with the Emperor's permission to Murshidabad.—*History of Bengal*, Vol ii, Ed. Sir Jadunath Sarkar, Dacca University, p. 404.

৩৫ বাদশাহ্ ফরখশেরের কাছে সনদ বা ফরমানের জন্য আবেদন করার পরে কোম্পানীর প্রতিনিধিরা দীর্ঘকাল দিল্লীতে অবস্থান করেন। কি কি শর্তে ফরমান প্রদত্ত হবে তার মুসাবিদা তৈরী হয় ১৭১৬ সালের ২৭ ডিসেম্বর। মুসাবিদার অনুলিপি রচনার কাজ শেষ হয় ১৭১৭ সালের জানুয়ারীর শেষ ভাগে। বাদশাহের অনুমোদনের পর ১লা ফেব্রুয়ারী মোহরাঙ্কিত করার জন্য সংশ্লিষ্ট বিভাগে প্রেরণ করা হয়। ২৭শে মার্চ উহা মোহরাঙ্কিত হয়। ১৩ই এপ্রিল ফরমানটি প্রতিনিধিদলের হাতে সমর্পণ করা হয়—বিশদ বিবরণ C.R Wilson এর *Early Ann ls of the English in Bengal*, Vol II, part II, পৃ. ix দ্রষ্টব্য।

১৭১৭ সালের ফরমানের শর্তগুলি S Bhattacharya, *The East India Company & The Economy of Bengal* নামধেয় গ্রন্থের দ্বিতীয় অধ্যায়ে আলোচনা করেছেন (পৃ. ২০-২২)।

৩৬-৩৭ মুর্শিদকুলী খাঁ ১৭২৭ খ্রীষ্টাব্দের ৩০শে জুন পরলোকগমন করেন। আর্মেনিয়ানদের বাণিজ্যিক স্বার্থে বিঘ্ন ঘটানোর অপরাধে নবাব আলিবর্দি খাঁ ইংরেজ কোম্পানীকে খেসারত বাবদ ১,২০,০০০ টাকা নবাব সরকারে দণ্ড দিতে বাধ্য করেন ( Consultations, 20th October, 1749, *Letter to Court* 13th January 1750 para 109 )।

৩৮ আলিবর্দি মৃত্যুশয্যায় তাঁর উত্তরাধিকারী দৌহিত্র সিরাজকে ইংরেজদের

পৃষ্ঠা সম্পূর্ণভাবে দমন করার নির্দেশ জারি করেছিলেন—এই মর্মে হলওয়েল যা উল্লেখ করেছেন তার সত্যতা সম্পর্কে সন্দেহের যথেষ্ট অবকাশ রয়েছে। এ সম্পর্কে কাশিমবাজার কুঠির ম্যাথু কলেট লিখেছেন—"...as to Aliverdi Cawn's last dying speech—I look on it as a specious fable"। ঢাকা কুঠির অধ্যক্ষ Richard Becher-এর মন্তব্য: "Mr. Holwell will excuse me if I do not admit Aliverdi Cawn's speech as genuine till better proofs are brought to support it than any I have yet seen. Such advice, if really given, it is reasonable to imagine had few or no witnesses, so that it appears very improbable that Mr. Holwell in his distressed situation at Muxudabad should have been able to unravel the mysteries of the Cabinet and explore a secret never yet known to any one but himself." কাশিমবাজার কুঠির অধ্যক্ষ Mr. Watts-ও অনুরূপ মন্তব্য লিপিবদ্ধ করেছেন। দেশীয় ঐতিহাসিক করম আলি স্পষ্টভাবে লিখেছেন যে মৃত্যুকালে আলিবর্দি খাঁ সিরাজকে ইংরেজ কোম্পানীর সংগে যথাসম্ভব সদ্ভাব রক্ষা করতে পরামর্শ দিয়েছিলেন। সুতরাং হলওয়েল প্রদত্ত কাহিনী বিশ্বাসযোগ্য নয়—এ সম্পর্কে বিস্তৃত আলোচনা K. K. Datta, *Alivardi and His Times*, পৃ. ১২৯-১৩১-এ দ্রষ্টব্য।

৪০ কলিকাতা দুর্গের পতন: ২০শে জুন ১৭৫৬। এ সম্পর্কে স্যার যদুনাথ লিখেছেন: "... about 4'-O'clock in the evening, the enemy scaled the walls from all sides and the little river-gate of the Fort was burst open by a Dutch sergeant and delivered to the enemy. Some of the defenders were cut down, but Holwell now surrendered, the fighting ceased, and Siraj-ud-daulah entered Calcutta as a victor." —*History of Bengal*, Dacca University, p. 475-476.

৪২ ইংরেজ বাহিনী কর্তৃক কলিকাতার পুনরধিকার—২রা জানুয়ারী ১৭৫৭ খ্রী.।

নবাব সিরাজদ্দৌলা এবং ইংরেজ কোম্পানীর মধ্যে সন্ধিপত্র স্বাক্ষরিত হয় ১৭৫৭ সালের ৯ই ফেব্রুয়ারী।

পৃষ্ঠা ইংরেজ কর্তৃক হুগলী ও চন্দননগর অধিকারের তারিখ যথাক্রমে ১৭৫৭
৪৩ সালের ১০ই জানুয়ারী এবং ২৩শে মার্চ।

পলাশীর যুদ্ধ—২৩শে জুন, ১৭৫৭ খ্রী.।

মীরজাফরের সিংহাসনলাভ—২৬শে জুন, ১৭৫৭; সিংহাসনচ্যুতি ২২শে অক্টোবর ১৭৬০।

৪৪ মীরকাশেমের নবাবী লাভ ২২শে অকটোবর, ১৭৬০ খ্রী.।

মীরকাশিমের সিংহাসনচ্যুতি এবং মীরজাফরের দ্বিতীয় নবাবী ১৭৬৩ খ্রী.।

৪৭ ইংরেজ কোম্পানী কর্তৃক বাংলা, বিহার ও উড়িষ্যার দেওয়ানীলাভ, ১২ই আগস্ট ১৭৬৫ খ্রী.।

## তৃতীয় পরিচ্ছেদ

## সোনার বাঙ্গলা ছারখার

৫২ বেনিয়ান—"One of these races of Indians is that of those which call themselves *Vanio*, but who are called, some what corruptly by the Portuguese, and by all other Franks *Banians*; they are all, for the most part, traders and brokers". P. della Valle, i, 486-487 quoted in *Hobson-Jobson* p. 63.

গোমস্তা—Gomosta or Gomashtah, *Hind.* from Pers. *gumashtah* part 'appointed, delegated'. A native agent or factor. In Madras, the modern application is to a clerk for vernacular correspondence. *Hobson-Jobson*, p. 384. 'An agent, a steward, a confidential factor...an officer appointed by zamindars to collect their rents, by bankers to receive money etc. by merchants to carry on their affairs in other places than where they reside and the like.' 'ওয়ারেন হেস্টিংসের রাজত্বকালে'র পরিবর্তে ওয়ারেন হেস্টিংসের শাসনকালে পড়লে ইতিহাসসম্মত যথার্থতা রক্ষিত হবে।

তাগাবী—Taqavi i. e. agricultural loans.

৫৫ মীরকাশেমের সময় হইতে অর্থাৎ ১৭৬০ খ্রীষ্টাব্দ থেকে।

৬৪ দাদন—দ্রব্যাদির অগ্রিম মূল্য দান বা গ্রহণ। কবিকঙ্কণ লিখেছেন:

পৃষ্ঠা "দাদনি না দেয় এবে মহাজন সবে/টুটিল সুতার দাড়ি উপায় কি হবে।'

৬৮ মহারাজ নন্দকুমারের ফাঁসির তারিখ ১৭৭৫ খ্রীষ্টাব্দের ৫ই আগষ্ট।

৭৩ পায়সলি—i.e. Paisley, 8 km. w. of Glasgow.

Charter Act, 1813 : This Act of 1813 took away the Company's monopolistic right of trading with India and partially threw open the India trade, commerce and industries to the private enterprise of Englishmen, but it left to the Company the monopoly of its trade with China.

The Charter Act of 1833 ended the life of the Company as a commercial agency and turned it completely into a political agency of the Crown of England for the administration of India.—*A Dictionary of Indian History*, S. Bhattacharya, p. 526.

৮০ সার জন পিটার গ্রান্ট—ইনি ১৮৫৯-১৮৬২ খ্রীষ্টাব্দে বাংগলার লেফটেনান্ট গভর্নর ছিলেন।

৮১ সার চার্লস উড—১৮৫৪ থেকে ১৮৫৮ সাল পর্যন্ত ইনি বোর্ড অব কন্ট্রোলের সভাপতি ছিলেন।

৮২ নীলদর্পণের রচনাকাল ২রা আশ্বিন ১৭৮২ শকাব্দ, ইং ১৮৬০। 'নীলদর্পণ' বাস্তবভিত্তির উপর রচিত। 'ভারত-সংস্কারক' (৭ই নভেম্বর ১৮৭৩) পত্রে প্রকাশ :

"নীলকর-পীড়িত নিরাশ্রয় প্রজাদের জন্য তিনি যাহা করিয়াছেন, তজ্জন্য বংগভূমি তাঁহার নিকট চিরদিন কৃতজ্ঞ থাকিবে। নদিয়া ও যশোহর জিলার অনেক স্থান ভ্রমণ করাতে নীলোপদ্রব সম্বন্ধে কতকগুলি বাস্তব ঘটনা জানিতে পারেন ও তাহাতে তাঁহার হৃদয় ব্যথিত হওয়াতেই তিনি নীলদর্পণ রচনা আরম্ভ করেন। নদিয়ার অন্তর্গত গুয়াতেলির মিত্র পরিবারের দুর্দশা নীলদর্পণের উপাখ্যানটির ভিত্তিভূমি।"

"নাটকখানি ১৮৬১ সালে *Nil Durpan, or the Indigo Planting Mirror* নামে "A Native" কর্তৃক ইংরেজীতে অনূদিত হইয়াছিল। অনুবাদক আর কেহই নহেন, স্বনামধন্য মধুসূদন দত্ত।"—সাহিত্য সাধক চরিতমালা, ২য় খণ্ড, পৃ. ১৬০।

## চতুর্থ পরিচ্ছেদ

## সোনার বাঙ্গলা জাগিবে কি ?

পৃষ্ঠা এই যে চারিদিক হইতে 'বন্দে মাতরং ধ্বনি উঠিয়া কোটি কণ্ঠে সোনার
৮৬ বাংগলাকে বন্দনা করিতেছে' ইত্যাদি—এখানে বংগভগ-বিরোধী এবং স্বদেশী আন্দোলনের গতিপ্রকৃতি লক্ষ্য করে বাংগলার ভবিষ্যৎ সম্পর্কে গ্রন্থকারের নৈরাশ্য প্রশমিত হচ্ছে।

৮৯ আমাদের অস্ত্রশস্ত্রাদিও অপহৃত— লর্ড লিটনের আমলে প্রবর্তিত আইন (১৮৭৮) দ্বারা ভারতবাসীদের পক্ষে অস্ত্র রক্ষণ এবং ধারণ নিষিদ্ধ বলে ঘোষিত হয়।

৯৪ স্বদেশী আন্দোলনের গতিরোধ করার উদ্দেশ্যে—"R. W. Carlyle, officiating Chief Secretary to the Government of Bengal, sent a secret circular on 10 October 1905 to magistrates and collectors, which instructed "If any attempt is made by boys attending any school or college in your district to take any public action in connection with boycotting, picketing and other abuses, associated with the so-called Swadeshi Movement, you will at once take cognizance of that act. Heads of institutions were asked to take action against these boys, failing which all government aid would be withdrawn and the university be asked to disaffiliate them. A most ignoble suggestion was made viz. that teachers might be asked to act as 'special constables' i.e. as government agents, in detecting offenders. A similar circular was issued by P. C. Lyon, Chief Secretary to the Government of Eastern Bengal and Assam, (16 October 1905) with more vicious implications : "If any institution disregards your (commissioner's and district officer's) advice the case should be reported to me without delay." —'*The Swadeshi Upsurge*', A Centenary History of the Indian National Congress, Vol I., p. 214.

নব সায়েস্তা খাঁ—গ্রন্থকার নবগঠিত পূর্ববাংগলা ও আসামের

পৃষ্ঠা লেফটেনাণ্ট গভর্নর সার বেম্পফাইল্ড ফুলারকে এই আখ্যায় ভূষিত করেছেন।

৯৬ বরিশালে প্রাদেশিক সম্মেলন বন্ধ করার জন্য ১৯০৬ সালের এপ্রিল মাসে সরকার যে অমানুষোচিত নির্যাতন নীতি অবলম্বন করেন তার বিশদ বিবরণ শঙ্করীপ্রসাদ বসু লিখিত *The Swadeshi Upsurge* ( A Centenary History of the Indian National Congress, তৃতীয় অধ্যায়ের ২৩৩ পৃষ্ঠা ) প্রবন্ধে দ্রষ্টব্য।